প্রমাণ পাওয়া যায়নি। তা সত্ত্বেও এসব হাদীসের সনদ হাদীস বিশারদদের নিকট সহীহ। তাঁদের কেউ এর কোন একটি সনদকে যঈফ (দুর্বল) বলেছেন বা অথবা বর্ণনাকারী সরাসরি পূর্বের রাবী থেকে শুনেছেন কিনা তা অনুসন্ধান করেছেন বলে আমাদের জানা নেই। কেননা, তাঁরা راوى و مروى عنه (রাবী ও যার থেকে বর্ণিত) একই যুগের লোক হওয়ার কারণে তাঁদের পরস্পরের মধ্যে সাক্ষাতের সম্ভাবনা ছিল, আর তা অপ্রসিদ্ধও নয়।

## পরিশিষ্ট

বিরোধী পক্ষের উক্তিটি তোয়াক্কার যোগ্য নয়। এর আলোচনা করে প্রসিদ্ধ করারও দরকার ছিল না। কারণ, এটি মনগড়া উক্তি, ভ্রান্ত মত। পূর্ববর্তী ও পরবর্তী মুহাদ্দিসীনে কিরাম এর প্রবক্তা নন; বরং এটাকে অপরিচিত উক্তি মনে করেন। এর চেয়ে বেশী এ উক্তিটির রদের প্রয়োজন নেই। আল্লাহ তা'আলার নিকট সাহায্য প্রার্থনা করছি, তিনি যেন উলামায়ে কিরামের মাযহাব পরিপন্থী ভ্রান্ত উক্তির মূলোৎপাটন করে দেন। ভরসা একমাত্র আল্লাহর উপরই। প্রশংসা একমাত্র আল্লাহর। সালাত ও সালাম মুহাম্মাদ (সা.) ও তাঁর আল ও আসহাবের প্রতি।

وَكَانَ هٰذَا الْقَوْلُ الَّذِىْ أَحْدَثَهُ الْقَائِلُ الَّذِىْ حَكَيْنَاهُ فِىْ تَوْهِيْنِ الْحَدِيْثِ بِالْعِلَّةِ الَّتِىْ وَصَفَ أَقَلَّ مِنْ أَنْ يُعَرَّجَ عَلَيْهِ وَيُثَارَ ذِكْرُهُ إِذْ كَانَ قَوْلاً مُحْدَثًا وَكَلاَمًا خَلْفًا لَمْ يَقُلْهُ أَحَدٌ مِّنْ أَهْلِ الْعِلْمِ سَلَفَ وَيَسْتَنْكِرُهُ مَنْ بَعْدَهُمْ خَلَفَهُ فَلاَ حَاجَةَ بِنَافِىْ رَدِّهِ بِأَكْثَرَ مِمَّا شَرَحْنَا اِذْ كَانَ قَدْرُ الْمَقَالَةِ وَقَائِلِهَا الْقَدْرَ الَّذِىْ وَصَفْنَا، وَاللّٰهُ الْمُسْتَعَانُ عَلٰى مَا

---

**তারকীব ঃ** — كان ফে'লে নাকেসের ইসম হল هذا القول الخ। اقل الخ খবর। الذى احدثه- هذا القول -এর সিফাত। الذى حكيناه الخ দ্বিতীয় সিফাত। —— في توهين الخ- احدثه -এর সাথে মুতা'আল্লিক। بالعلة الخ- توهين এর সাথে মুতা'আল্লিক। —— يثار- يُعَرَّجَ এর উপর মা'তূফ।

—— قوله فلا حاجة- حاجة ইসমে লা। بنا- حاجة -এর সাথে মুতা'আল্লিক। في ردد ও এর সাথে মুতা'আল্লিক। باكثر খবর। —— مما شرحنا- اكثر -এর সাথে মুতা'আল্লিক। قوله اذ كان الخ - قدر ইসম। —— قائليها - المقالة -এর উপর আতফ। القدر الذى الخ খবর। —— الذى وصفنا - القدر -এর সিফাত। —— قوله الله المستعان الخ- على دفع - المستعان -এর সাথে মুতা'আল্লিক। —— قوله عليه- عليه খবরে মুকাদ্দাম। التكلان মুবতাদা মু'আখখার।

دَفْعِ مَا خَالَفَ مَذْهَبَ الْعُلَمَاءِ وَعَلَيْهِ التُّكْلَانُ وَالْحَمْدُ لِلّٰهِ وَحْدَهٗ وَصَلَّى اللّٰهُ عَلٰى سَيِّدِنَا مُحَمَّدٍ وَّاٰلِهٖ وَصَحْبِهٖ وَسَلَّمَ.

**তাহকীক ঃ** عَرَّجَ- অবস্থান করা, এক দিক থেকে অপর দিকে ঝুঁকে পড়া। বলা হয়, فلانٌ لايُعَرَّجُ على قوله- অমুকের কথার উপর নির্ভর করা যায় না। ثَارَ (ن) ثَوْرًا- উত্তেজিত হওয়া, জোশে আসা, বুলন্দ হওয়া। خَلْفًا- মাসদার, তথা ক্রিয়ামূল। প্রত্যাখ্যানযোগ্য উক্তি। আরবের বাগধারায় আছে- سكتَ الفًا ونَطَقَ خُلْفًا তথা হাজারো কথা না বলে নীরব থেকেছে; কিন্তু বলেছে একটি বাজে কথা। استَنْكَرَ الأمرَ- অনবহিত হওয়া, না চেনা।

**অনুবাদ ঃ** কিন্তু আমাদের আলোচিত ব্যক্তি হাদীসকে দুর্বল ও হেয় করার জন্য যে কারণ দাঁড় করে যে উক্তি করেছেন, তা বিবেচনারও যোগ্য নয়। কেননা, এটি একটি নতুন মতবাদ এবং বাতিল কথা। পূর্ববর্তী সলফে সালেহীনের কেউই এমন কথা বলেননি। পরবর্তীকালের মুহাদ্দিসগণও এ উক্তিটিকে অপরিচিত মনে করেছেন। সুতরাং আমরা যতটুকু বিশদ বিবরণ দিলাম তার চাইতে বেশী রদ করার প্রয়োজন নেই। কারণ, এ উক্তি ও এর প্রবক্তার মর্যাদা এতটুকুই যতটুকু আমরা বর্ণনা করেছি। উলামায়ে কিরামের মাযহাব পরিপন্থী এ উক্তিটি প্রতিহত করার জন্য আল্লাহ তা'আলার নিকটই সাহায্য প্রার্থনা করা হচ্ছে। তাঁরই উপর ভরসা। সমস্ত প্রশংসা একমাত্র আল্লাহর। আল্লাহ তা'আলা আমাদের সায়্যিদ হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম, তাঁর বংশধর ও সাহাবায়ে কিরামের প্রতি শান্তি বর্ষণ করুন।

سبحانك اللهم وبحمدك اشهد ان لا اله الا انت استغفرك واتوب اليك وصلى الله على خاتم الانبياء والمرسلين و على اله واصحابه ومن تبعهم الى يوم الدين-

**সমাপ্ত**